# ত্রিপুরা বাস সিণ্ডিকেট

আগরতলা, ত্রিপুরা।

যতনবাড়ী সহ দক্ষিণ ত্রিপুরা জেলার মহকুমা সহরগুলির সহিত এক্সপ্রেস সার্ভিস চালু হয়েছে।

যাত্রী পরিবহনে ত্রিপুরায় বাস সিণ্ডিকেট যে ঐতিহ্য সৃষ্টি করে আসছে আজ জগজ্জননীর শুভাশীর্ব্বাদে আমাদের ভবিষ্যৎ অস্তিত্ব অটুট থাকুক এই আমাদের প্রার্থনা।

গোপাল কর
সাধারণ সম্পাদক
ত্রিপুরা বাস সিণ্ডিকেট

# মরূপ

## শরৎ কী ঈচেল

( শারদীয় সংখ্যা )

১৯৭৭ ইং

সম্পাদক

রাজকুমার কমলজিৎ সিংহ

বনমালীপুর, এ, এ, রোড,
আগরতলা—৭৯৯০০১

মূল্য— ৪ টাকা
মমল লুপা। ৪'০০

# সুচী

সম্পাদকীয়



---



---



ঈশ্বংযদা যদা যদা বাধা দানবোত্থা ভবিষ্যতি
তদাতভীর্যাতং করিষ্যামরি সংক্ষয়ম্ ॥

সত্যম্ শিবম্ সুন্দরম্

# ইমাগী পুজা

ঐথোয়গী ওয়াথনদা মহাদেবী দূর্গা মায়কৈ তরাগী দশভূজা লাইয়াম পুম্নমকতগী তেজ লৌহুনা ইরোয় হিংচাবগী মশক ওয়রাবা হাংপাগী দমক অপুনবা শক্তমনী। অপুনবাদগী থোকলকপা পাংগল (শক্তি) না কার্ত্তিকেয়। অপুনবা (ঐকা) ১মুং পাংগল (শক্তি) তিনশিনল্লগা বিদ্যা-বুদ্ধি (সরস্বতী) মনংদা সিদ্ধি (ফংবা) অহুগী মথং, ঋদ্ধি (লক্ষ্মী) তুংশিনবা। ময়ামশিগি মথকতা মঙ্গলময় শিব মহাদেব। আওয়াবা মাংহনবা গী প্রতীক অসুর হাংপা।

মরমসিনা মলেমগী ইমানা মলেমদা লৈবা মীওয়শিংবু হায়বিরি (আশাস পিরি) হিংচাবাগী মশক ওয়না ফাওবকতুনা অকায় অত্তোয় (বিঘ্ন) লাকলবদা ঐহাক শোয়দনা লাককনী। ঐহাক য়েকনাবাবু মথাক লৈতনা মুথংতকনী হায়রবসু অমদি হায়রি= হায়জদবা য়াদে। দেবগণ লাই পুম্নমকনা কয়া হায়জ খোজ্জহুনা আবির্ভূতা ওয়বা ইমানি। মরমসিনা ঐথোক বকচাং শুদ্ধি তৌনা ইরু য়াথথাহুনা, অহনবা কি হোংদোকতুনা দেবকুলনা হায়জবদৌনা হায়জরি।

সর্বস্বরূপে সর্ব্বেশে সর্ব্বশক্তি সমন্বিতে।
ভয়েভ্যস্ত্রাহিনো দেবী নারায়ণি নমোহস্তুতে ॥

# এই মনিপুর কি সেই মনিপুর

রমা প্রসাদ দত্ত

মহাভারতে ভীষ্মপর্ব্বে আছে যে মহারাজ ধৃতরাষ্ট্র জিজ্ঞাসা করলেন, "হে সঞ্জয়, যে ভারতবর্ষে এ সমস্ত সৈন্য একত্র হয়েছে, আমার পুত্র দুর্য্যোধন ও পাণ্ডুপুত্রগণ যাহা গ্রহণে একান্ত লোলুপ হয়েছে এবং যা'তে আমার অন্তঃকরণ একেবারে নিমগ্ন হয়েছে, তুমি আমার নিকট, সে ভারতবর্ষের বিষয় সবিস্তারে বর্ণনা কর।" তখন সঞ্জয় ভারতবর্ষের বিবরণ বলতে আরম্ভ করলেন।

সঞ্জয় প্রথমে সাতটি প্রধান পর্ব্বতের উল্লেখ করে ক্ষুদ্র ক্ষুদ্র পর্ব্বতগুলির জন্য এক 'প্রভৃতি' শব্দে শেষ করলেন। পরে ১৬৯টি নদ নদীর নাম উল্লেখ করে বললেন 'এ ভিন্ন সহস্র সহস্র নদী অপ্রকাশিত আছে। তারপর জনপদগুলির নাম উল্লেখ করতে লাগলেন। বিন্ধ্য পর্ব্বতের উত্তর দিকে ন্যূনাধিক ১৫০ ও দক্ষিণা পথের ৬৯টি জনপদের নাম করলেন। কিন্তু এর এক স্থানেও মণিপুরের নাম নেই। মহর্ষি কৃষ্ণ দ্বৈপায়ন যে ভ্রমক্রমে একটি প্রধান আর্য্যরাজ্যের উল্লেখ করেন নি, তা কোনমতেই সম্ভবপর নহে।

আদি ও অশ্বমেধ পর্ব্বে মনিপুরের যেরূপ বর্ণনা আছে, তাতে তাকে তদানিন্তন একটি পরাক্রান্ত আর্য্যরাজ্য বলে নির্দ্দেশ করা যেতে পারে। ভীষ্মপর্ব্বে এর নাম উল্লেখ না থাকায় মণিপুর একটি আর্য্যরাজ্য কিনা আমাদের সন্দেহ হচ্ছে।

জনৈক ইংরেজ ঐতিহাসিক বলেন, মহাভারতে মনিপুরের যেরূপ বর্ণনা দৃষ্টি হচ্ছে তা সবই অসাধারণ কল্পনা শক্তির পরিচায়ক মাত্র। হুইলার সাহেব মনিপুরের ভূতপূর্ব্ব পলিটিক্যাল এজেন্টের রিপোর্টের (In culloch's account of Manipur) উপর নির্ভর করে মহাভারতের ঐ সকল অংশ অলীক বলে প্রমাণিত করেছেন।

মনিপুর প্রাচীন অনার্য্য ভূমির আবাস ভূমি। মণিপুরের রাজবংশ ও অনার্য্য বংশ সম্ভূত। এরূপ উল্লেখের কারণ কি? আদি পর্ব্বে অর্জ্জুন বনবাসে মণিপুরের নাম প্রথম দৃষ্টি হয়। আমাদের মনে হয়, অর্জ্জুনের প্রথম দ্বাদশ বৎসর বনবাস সম্পূর্ণ অমূলক। (হুইলার সাহেব এ সম্বন্ধে অনেকগুলি যুক্তি দেখিয়েছেন)। কেবল অকৃত্রিম ভ্রাতৃভাব কিরূপ তা দেখাবার জন্যই এ অধ্যায়ের সৃষ্টি। মহর্ষি কৃষ্ণ দ্বৈপায়ন 'ভারত' রচনা করেন। বৈশম্পায়ণ জনমেজয়কে তাহা শ্রবণ করিয়েছিলেন। লোমহর্ষণ সুত সৌতি নৈমিষারণ্যে যজ্ঞদীক্ষিত মুণিগণের নিকট সে ভারত উপাখ্যান বলেছিলেন। সাধারণতঃ একটি প্রবাদ আছে 'তিন নকলে আসল খাস্ত।' মহাভারত সম্পর্কে একথা খাটে। আবার পরবর্ত্তী পণ্ডিত মণ্ডলীও যে মধ্যে মধ্যে এর মধ্যে স্বরচিত শ্লোকের সংযোজন করেন নি তাও নহে। পুরাণগুলির বিষয় আলোচনা করলে আমাদের এসকল যুক্তি অযৌক্তিক বোধ হবে না। পণ্ডিতদের মতে মনিপুরীদের মুখের

আকৃতি দর্শন করলে এদেরকে কোনমতেই আর্য্যজাতি বলে বোধ হয় না। দ্বিতীয়তঃ এদের ভাষায় সংস্কৃতের বিন্দুমাত্রও অস্তিত্ব দৃষ্ট হয় না। (মনিপুরী ভাষায় শতভাগে এক ভাগ মাত্র বাঙ্গলা ভাষা পাওয়া যায়। Joun, Bengal A. Socity vol vi) তৃতীয়তঃ মনিপুরীদের আচার। চতুর্থতঃ মনিপুরী জাতি। মনিপুরে তিনটি শ্রেণীই প্রধান। ব্রাহ্মণ, ক্ষত্রিয়, কায়স্থ। এ ব্যতীত আর যে কয়েকটি শ্রেণী আছে তা মনিপুরের পার্শ্বস্থ বা অন্যান্য পার্ব্বত্য জাতি। তার প্রথম উদাহরণ 'কালাছা'। এরা সর্ব্ব প্রথমে কাছার বা হেড়ম্ব রাজ্যের অধিবাসী ছিল। কাছারের য সকল অংশ মনিপুর জাতির দ্বারা বিজিত হয়েছে, সে অংশই তাদের প্রধান বাসস্থান। এ ছাড়া আরও একটি প্রবাদ আছে, মনিপুর জাতি কাছাড় বিজয় করে সেসকল লোককে বন্দী করে আনেন তাদেরকে কালাছা শ্রেণীভুক্ত করা হয়েছে। এরা সাধারণতঃ দাসরূপে পরিগণিত হয়।

যে তিনটি প্রধান শ্রেণীর উল্লেখ করা গেল, তার মধ্যে ক্ষত্রিয় গণই মনিপুরের প্রকৃত প্রাচীন অধিবাসী। ব্রাহ্মণ ও কায়স্থগণ অনেকদিন পর বঙ্গদেশ হতে সেখানে গমন করে উপনিবেশ স্থাপন করে। তাঁরা কিন্তু সপরিবারে সেখানে গমন করেননি। কোন কার্য উপলক্ষে মনিপুরে গিয়ে সেখানে কোন ক্ষত্রিয় কন্যার রূপলাবণ্যে মোহিত হয়ে পাণি গ্রহণ করেছেন। প্রণয়িনীর প্রণয়ে মুগ্ধ হয়ে জন্মভূমির মমতা 'বরাক' নদীর জলে বিসর্জ্জন করেছেন। একারণেই মনিপুরে 'ব্রাহ্মণ' ও কায়স্থ জাতির উৎপত্তি। তাদের সন্তান সন্ততি বন্দ্যোপাধ্যায় 'মুখোপাধ্যায়, চক্রবর্ত্তী 'ঘোষ' 'বসু' 'দত্ত' প্রভৃতি উপাধি দ্বারা নিজেদের পরিচয় দেন। কিন্তু বাঙ্গালী বলে পরিচয় দিতে লজ্জা বোধ করেন। এখানে প্রসঙ্গত বলা যায়, জেলা ত্রিপুরার অন্তঃপাতী কৃষ্ণপুর ও মাইজ ঘাড়ের ঘোষ বংশের 'বংশাবলীতে' দৃষ্ট হতেছে, পদ্মলোচন রায়, উজিরের তিন পুত্র ছিল। জ্যেষ্ঠ পুত্র কবিবল্লভ পিতৃপদ 'উজিরি' (ত্রিপুরেশ্বরের প্রধান সচিব) লাভ করেন। দ্বিতীয় পুত্র কবিচন্দ্র ত্রিপুরার সুবা (সৈন্যাধ্যক্ষ) হন। তৃতীয় পুত্র কবিচন্দ্র ত্রিপুরার অন্যতম সেনাপতি ছিলেন। কবিচন্দ্র যুদ্ধ সম্বন্ধীয় কাজে মনিপুর গমন করে সেখানে দক্ষিণ রাঢ়ীয় সৌকালীন ঘোষ বংশ সৃষ্টি করেন। অষ্টাদশ শতাব্দীর পূর্ব্বে যে মনিপুরে হিন্দুধর্ম প্রবেশ করেছিল তা বোধ হয় না। ১৮৭১খৃঃ মনিপুরের পলিটিক্যাল এজেন্ট ডেমেন্ট (Damant) সাহেব মনিপুরে হিন্দুধর্ম প্রবেশের সময় খৃষ্টাব্দ অষ্টাদশ শতাব্দীর প্রথম ভাগ নির্ণয় করেছেন। (Joun, Bengal, A Soceity vol XLVI Part I)। হুইলার সাহেবও এরূপ লিখেছেন :—

'And it is some what remark ble that no trace of Brahmanism can be found in Manipur of an earlier date than the begining of the last country" (W. History of India VOL. 1 Page—149)

মনিপুরের ব্রাহ্মণগণ এখনও ইচ্ছা করলে ক্ষত্রিয়কন্যা বিবাহ করতে পারেন কিন্তু

সে কন্যার গর্ভজাত সন্তানগুলি সম্পূর্ণরূপে ব্রাহ্মণত্ব লাভ করে থাকে। তাদের ঘরে যেতে পিতা কিংবা অন্য কোন ব্রাহ্মণের ভোজন করতে নিষেধ নেই। ব্রাহ্মাণ দিগের মধ্যে দুটি শ্রেণী আছে। যথা—'আরিবম্' ও 'অনৌবম্'।

'আরিবম্' অর্থাৎ যারা বহুকাল পূর্ব্বে মনিপুরে গমন করেছিল। 'অনৌবম্' অর্থে 'নবাগত' অর্থাৎ যারা অল্পকাল মাত্র মনিপুরে উপস্থিত হয়েছিল। নবাগত ব্রাহ্মণদের অধিকাংশের পিতা ও মাতামহ বঙ্গদেশ পরিত্যাগ করে মনিপুরে বাস করত। যদিও সে প্রাচীন বাঙ্গালী ব্রাহ্মণ ও কায়স্থ দিগের সন্তান সন্ততিগণ মনিপুরের ভাষা ব্যতীত বাঙ্গলা ভাষা জানেন না, তথাপি কোন কোন শব্দ দ্বারা তাঁদেরকে প্রকৃত মনিপুরীরা অর্থাৎ ক্ষত্রিয়গণ হতে পৃথক করা যেতে পারে। ক্ষত্রিয়গণ পিতাকে 'পাবা' বলে সম্বোধন করে। কিন্তু ব্রাহ্মণগণ অদ্যাবধি 'বাবা' শব্দটি ত্যাগ করতে পারেনি। সেরূপ ক্ষত্রিয়গণ জ্যেষ্ঠ ভ্রাতাকে তাদা বলে, কিন্তু ব্রাহ্মণগণ 'দাদাই' বলে। এরূপ বহু দৃষ্টান্ত দেয়া যেতে পারে।

কায়স্থগণ 'লাইরিএংবম' নামে পরিচিত। 'লাইরিক' অর্থ পুস্তক, 'এংবা' অর্থ দেখা। মনিপুরীর ভাষায় এ দু'টি শব্দ যোগ করে 'লাইরিএংবম' হয়েছে এর মূল অর্থ যে জাতি পুস্তক দেখে।'

মনিপুরে ক্ষত্রিয় বলে যারা পরিচয় দেয় তারাই মনিপুরের প্রাচীন অধিবাসী। তারা যদিও এখন পর্য্যন্ত ক্ষত্রিয় বলে আত্ম পরিচয় দিতেছে। আসলে তারা অনার্য্য হওয়াই সম্ভব। প্রাচীনকালে যে ক্ষত্রিয়গণই শুধুমাত্র মনিপুরে বাস করতে গিয়েছিল তা কিছুতেই বিশ্বাসযোগ্য নয়। কারণ তাদের সঙ্গে আর যে দু'টো মিশ্র ( মনিপুরীয় ব্রাহ্মণ ও কায়স্থগণ 'মিতাই' বলে পরিচিত। 'মিতাই' অর্থ মিশ্র-জাতি। বর্তমানে ক্ষত্রিয়গণও তাদের নিজেদের 'মিতাই' বলে পরিচয় দেয়) আর্যজাতির উল্লেখ করলাম তারা যে অল্পকাল হতে তথায় গিয়েছেন তা কেহই বোধ হয় অস্বীকার করবে না। হুইলার সাহেব মনিপুরী দিগকে নাগ বংশ সম্ভূত বলে উল্লেখ করেছেন। মনিপুরের পার্শ্বে নাগা পর্ব্বত এবং সেখানেই নাগাদের বাস। এই নাগাগণই প্রাচীন আর্য্য ঋষিগণ কর্ত্তৃক নাগ বলে উল্লিখিত হয়েছেন। মনিপুরের বর্তমান রাজ বংশীয়গণ নিজেদের নাগ বংশ বলে উল্লেখ করে গর্ব্ব বোধ করেন। প্রবাদে আছে মনিপুরের রাজ সিংহাসনের নীচে একটি সর্প বাস করছে এবং সে সর্পের নাম 'পাখংবা'' এ পাখংবা রাজ বংশের পূর্ব্ব পুরুষ অথচ কুলদেবতা বলে প্রসিদ্ধ।

মনিপুরীগণ অনার্য্য বংশে ভব হয়ে কিরূপে হিন্দু সমাজভুক্ত হল। তা বুঝতে হলে আমাদের বৈষ্ণব প্রভুদের কথা বলতে হয়। যাঁরা ব্রাহ্মণ হতে চণ্ডাল পর্য্যন্ত সকলকেই হরি হরি নাম দ্বারা উদ্ধার করিয়েছেন, মনিপুরীগণ তাদের দ্বারাই হিন্দুত্ব প্রাপ্ত হয়েছে।

মনিপুর পতি রাজা চিতোম খোম্বার (চিং তোম খোম্বার সময় হতেই মনিপুর পতিদিগের হিন্দুনাম দৃষ্ট হয়। এই নৃপতির 'ভাগ্যচন্দ্র' 'কর্ত্তা' প্রভৃতি কতকগুলি নাম ছিল। এচিসন সাহেব তাঁকে 'ভারত সাহি' লিখেছেন।

Aitchison's Treatise VOL. 1 Page, —120" ) রাজত্ব সময়ে শ্রীহট্ট বাসী জনৈক অধিকারী মনিপুরে উপস্থিত হয়ে চৈতন্যের প্রেম তরঙ্গে 'মনিপুর' ভাসিয়ে দিলেন। রাজা প্রজা সকলেই কৃষ্ণমন্ত্রে দীক্ষিত ও যজ্ঞোপবীত ধারণ করে ক্ষত্রিয় বলে পরিচয় দিতে লাগলেন। সে সময় হতেই মনিপুরীগণ রাসক্রীডায় উন্মত্ত হয়ে উঠল। ভাগ্যচন্দ্র অষ্টাদশ শতাব্দীর মধ্য ভাগে মনিপুর সিংহাসনে অধিরুঢ় ছিলেন।

ডেমেন্ট সাহেবের মতে এ ঘটনাটি আরও কিছু পূর্ব্বে হয়েছিল। তিনি বলেন 'চারাই রংবার ( চারাইংবা ভাগ্যচন্দ্রের পিতামহ। চারাইংবা ১৭১৪ খৃষ্টাব্দে পরলোক গমন করেন ) রাজ্য শাসন সময়ে মনিপুরে হিন্দু ধর্ম প্রচার হয়। এখানে বলা যেতে পারে যদিও চারাইংবা'র রাজত্ব সময়ে মনিপুরে হিন্দুধর্মের আলোক প্রবেশ করে থাকে কিন্তু মনিপুররাজ কুলতিলক ভাগ্যচন্দ্রের রাজত্ব কালেই তা সংশোধিত হয়ে পূর্ণাবয়ব প্রাপ্ত হয়েছে।

প্রায় বিষয়েই একটা না একটা মতভেদ আছে। মনিপুর রাজ্য কুরুক্ষেত্র যুদ্ধের পূর্ব্ব হতেই পৃথিবী মধ্যে সুপরিচিত ছিল, আচারে বীরত্বে মহত্বে ভারতে ক্ষত্রিয় রাজা মধ্যে প্রশংসার সঙ্গে গন্য হত বলে কোন কোন ঐতিহাসিকের মত। কিন্তু অন্য পক্ষ ঐতিহাসিকদের প্রশ্ন এই মনিপুর অর্জ্জুন পুত্র বভ্রুবাহনের মনিপুর কিনা ?

ডাক্তার অপটি, দাক্ষিণাত্যের মাদ্রাজ ৭২ মাইল পূর্ব্বে অবস্থিত 'মনলুর' নামক গ্রামটিকেই মহাভারতীয় মনিপুর বলে অভিমত ব্যক্ত করেছেন। ( Madras Joural for 1879: Page—311)

ক্যানিংহাম (Caningham) তাঁর মত হিসাবে বলেছেন মধ্য প্রদেশের রত্নপুরের উত্তরে অবস্থিত 'মনিপুর'কেই চেদিরাজ্যের প্রাচীন রাজধানী মনিপুর বলে অভিহিত করা যায়। (Caningham's Archacological Survey Report VOL xvii, Page 70 )

"A fatheris Momemental Antiqutiese Inscription in the N W P and oudha পৃষ্ঠা ১৮৯তে অযোধ্যা প্রদেশে এক শিলালিপির সমর্থনে লেখা হয়েছে, সীতাপুরের ১৬ ক্রোশ দক্ষিনে 'মনুআ' নামক বৃহৎ গ্রামটিই প্রাচীন মনিপুর। এবং এখানেই বভ্রুবাহনের সঙ্গে অর্জ্জুনের যুদ্ধ হয়েছিল।

বিশ্বকোষকার নগেন্দ্রনাথ লিখেছেন বর্ত্তমান গঞ্জাম জেলাস্থ চিকাকুলের নিকট যে মনকব বন্দর আছে তাহাই কলিঙ্গ রাজধানী। মহাভারতীয় মনিপুর। ( বিশ্বকোষ, ১২শ ভাগ ) এ ছাডাও নগেন্দ্রনাথ বসু মহাশয় ১২৯৮ বঙ্গাব্দের শ্রাবণ সংখ্যায় 'জন্মভূমি' পত্রিকায় সুদীর্ঘ প্রবন্ধ লিখে মনিপুরকে কলিঙ্গ রাজ্যের রাজধানী বলে ঘোষনা করেছিলেন। তিনি তাঁর সিদ্ধান্তের অনুকূলে মহাভারতের আদিপর্ব্বের ২১৫ অধ্যায়ের ৯—১৬ শ্লোক পর্য্যন্ত প্রমাণার্থ উদ্ধৃত করেছিলেন। ঐ সকল শ্লোকের সারমর্ম হল—"যে অর্জ্জুন কলিঙ্গ দেশ অতিক্রম করে মহেন্দ্র পর্ব্বতের শোভা দর্শন করতে করতে সমুদ্র তীরের পথ ধরে শনৈঃ শনৈঃ মনিপুরে গমন করেন। বসু মহাশয় এই কলিঙ্গ রাজ্য অতিক্রম, মহেন্দ্র পর্ব্বত দর্শন এবং সমুদ্র তীরের পথের গমন দেখেই বোধহয়

মনিপুরকে কলিঙ্গের রাজধানী বলেছেন, এছাড়া কলিঙ্গ রাজ্যে মনিপুরের অস্তিত্বের আর কোন বিশিষ্ট প্রমাণ আমাদের জানা নেই।

বসু মহাশয়ের উদ্ধৃত শ্লোক সমূহের পূর্ববর্ত্তী ঐ অধ্যায়েরই পঞ্চম শ্লোকে লেখা আছে—

"অবতীর্য্য নরশ্রেষ্ঠো ব্রাহ্মণৈঃ সহভারত
প্রাচীং দিশমভিপ্রেপ্সু, জগাম ভরতর্ষভঃ

অর্জুন প্রসিদ্ধ ভৃগুতুঙ্গ (তুঙ্গনাথ) দর্শনান্তে ব্রাহ্মণগণের সঙ্গে অবতরণ করে পূর্ব্বদিকে গমন করেন। পথে কৌশিকী মহানদী, গঙ্গা, প্রভৃতি দর্শনের পর কলিঙ্গ রাজ্য অতিক্রম করে সমুদ্র তীরের পথ ধরে ধীরে ধীরে মনিপুরে চলে যান। অর্জ্জুনের পূর্ব্বদিক দেখার অভিপ্রায় হৃদয়ে রেখে মহাভারত পাঠে প্রবৃত্ত হলে, "সমুদ্র তীরেণ শনৈ মনিপুরং জগাম৹"—বর্ণনাটুকু দ্বারা পূর্ব্বদিগবর্ত্তী মনিপুরই বুঝতে হয়।

মহাভারতের শান্তিপর্ব্বের চতুর্থ অধ্যায়ের লেখা আছে—

'কলিঙ্গ বিষয়ে রাজন্। রাজশ্চিত্রাঙ্গদস্যচ।
শ্রীমদ্রাজপুরং নাম নগরং তত্র ভারত॥২॥

কলিঙ্গরাজ্যে চিত্রাঙ্গদ রাজার রাজপুর নামে নগর ছিল, সেখানে তার কন্যার স্বয়ম্বর সভায় মহাবীর কর্ণ দুর্যোধনের নিমিত্ত কন্যা হরণ করেছিলেন সুতরাং ইহা দ্বারা জানতে পারা যায়, পাণ্ডবের সময় কলিঙ্গের রাজা ছিলেন চিত্রাঙ্গদ, আর তাঁর রাজধানী ছিল রাজপুর। আর অপরদিকে মহাভারতের আদিপর্ব্বের বর্ণনা হতে জানা যায়, মনিপুর রাজ্যের সে সময়কার রাজার নাম চিত্রসেন। চিত্রসেন ও চিত্রাঙ্গদ ভিন্ন ব্যক্তি। মনিপুর এবং রাজপুর ভিন্ন ভিন্ন রাজধানী।

নগেন্দ্রনাথ বসুর এই শ্লোক উদ্ধৃত করে পূর্ব্বোক্ত অনৈক্যের সমাধান করে বলছেন "এ চিত্রাঙ্গদ কাহার পুত্র, মহাভারতে তার উল্লেখ নেই। সে কন্যার স্বয়ম্বর কালে পঞ্চ পাণ্ডব ব্যতীত কৌরব ও ভারতের সকল প্রধান রাজাই কন্যা লাভার্থ উপস্থিত হয়েছিলেন। এর জন্য বোধ হতেছে, পঞ্চ পাণ্ডবের সঙ্গে কলিঙ্গরাজ চিত্রাঙ্গদের কোনও সম্বন্ধ ছিল। সে সম্বন্ধের জন্যই যেন তাঁরা কলিঙ্গ রাজার কন্যার পাণি গ্রহণার্থ উপস্থিত হন নি।

রাজা চিত্রাঙ্গদ সম্ভবতঃ চিত্রবাহনের পুত্র ও চিত্রাঙ্গদার ভ্রাতা ছিল। কলিঙ্গের প্রধান নগর রাজপুরে চিত্রাঙ্গদ ও মনিপুরে চিত্রাঙ্গদা অবস্থিতি করতেন। এদ্বারা অনুমান করা যায় যে, মহাভারতের সময়ে রাজপুর ও মনিপুর উভয়ই কলিঙ্গ রাজ্যের প্রধান নগর বা রাজধানী ছিল। রাজপুরের বর্ত্তমান নাম রাজমহেন্দ্রী।"

নগেন্দ্রনাথ বসুর উপরোক্ত মন্তব্য সম্পর্কে এবার দেখা যাক কতটুকু সত্য নিহিত আছে।

পাণ্ডবগণের সঙ্গে চিত্রাঙ্গদের কোন সম্বন্ধ ছিল বলে প্রকাশ নেই। পাণ্ডবগণ এ স্বয়ম্বরের কোন খবরই জানতেন না। কুরুক্ষেত্র যুদ্ধের পর কর্ণ শোকে বিহ্বল হৃদয় যুধিষ্ঠির নারদের মুখে কর্ণের বীরত্ব কাহিনী শুনেছিলেন—তখনই প্রসঙ্গক্রমে স্বয়ম্বরের কথা উঠেছিল। সম্ভবতঃ পাণ্ডবরা স্বয়ম্বর কালে বনেই ছিল।

আর চিত্রাঙ্গদ ও চিত্রাঙ্গদার নামের সৌসাদৃশ্যে ভাই বোন সম্বন্ধ কল্পনা এবং

চিত্রসেন ও চিত্রাঙ্গদার আত্ম অক্ষরের সাদৃশ্যে পিতৃ পুত্রী সম্ভাবনা সম্পূর্ণ কষ্ট কল্পনা। কারণ চিত্রাঙ্গদার কোন ভাই ছিল না। চিত্রসেন অপুত্রক ছিলেন। নগেন্দ্রনাথ বসুর উদ্ধৃত শ্লোক কয়টির পরবর্তী শ্লোকগুলি পাঠ করলেই দেখতে পেতেন—অর্জ্জুন যখন মনিপুরে চিত্রাঙ্গদার রূপে আকৃষ্ট হয়ে রাজার নিকট কন্যা প্রার্থনা করেন, তখন তার উত্তরে চিত্রসেন বলেছিলেন

"তমুবাচাথ রাজা স শান্ত্ব পূর্ব্ব মিদং বচঃ।
রাজা প্রভঞ্জনো নাথ কুলেঽস্মিন্ সম্ভূবহ।
অপুত্রঃ প্রসবেনার্থী তপাস্তাপ স উত্তমম্
উগ্রেন তপস্যাতেন দেবদেবঃ পিনাকধৃক্।
ঈশ্বর তোষিতঃ পার্থ। মহাদেব উমাপতিঃ।
স তস্মৈ ভগবান প্রাদাদেকৈকং প্রসবংকুলো
একৈকঃ প্রসবস্মাদ ভবত্যস্মিন্ কুলে সদা।
তেষাং কুমারাঃ সর্বেষাং পূর্বেষাং মমপঞ্জিরে
একা চ মম কন্যেয়ং কুলাস্যোৎপাদনী ভূশম্।
পুত্রোমমায়মিতি মে ভাবনা পুরুষষভ।
পুত্রিকাহেতুবিধিনা সংজ্ঞিতা ভরতর্ষভ।
তস্মাদেকঃ সুতো যোঽস্যাং জায়তে ভারত ত্বয়া।
এতৎ শুল্কং ভবত্বস্যা কুলকৃত্জায়তামিহ।
এতেন সময়েনেমাং প্রতিগৃহ্নীষ পাণ্ডব॥
(মহাভারত, আদিপর্ব্ব, ২১৫ অ', ১৯—২৫ শ্লোক)

রাজা চিত্রসেন তাঁকে প্রীতিপূর্ণ মধুর বচনে উত্তর করলেন:—"এই বংশে প্রভঞ্জন নামে এক রাজা ছিলেন, তিনি অপুত্রক অবস্থায় সন্তানার্থ তপস্যা করেন, তাঁহার উগ্র তপস্যায় সন্তুষ্ট হয়ে পিনাকধারী দেবদেব মহাদেব উমাপতি, এ বংশে প্রতিপুরুষে এক একটি মাত্র সন্তান উৎপন্ন হবে বলে প্রভঞ্জনকে বর প্রদান করেন, সেদিন থেকে আজ পর্য্যন্ত এ বংশে এক একটি করে সন্তান উৎপন্ন হতে থাকে। আমার পূর্ব্ববর্তী রাজগণের সকলের পুত্র সন্তান হয়, কেবল আমারই একমাত্র কন্যা। এর দ্বারাই আমার কুল রক্ষা হবে। এ নিমিত্ত একে আমি পুত্র বলেই বিবেচনা করি। এবং পুত্রিকা-ধর্মানুসারে এ কন্যাকে বিবাহ দিতে উৎসুক হয়েছি। হে ভারত। আপনি আমার কন্যার গর্ভে একটি কুলরক্ষণকারী সুপুত্র উৎপন্ন করে দেবেন—এই হবে কন্যার শুল্ক—এ নিয়মেই চিত্রাঙ্গদাকে প্রতি গ্রহণ করুণ।"

সুতরাং মহাভারতের চিত্রাঙ্গদ, কলিঙ্গ রাজ্যের রাজা এবং রাজপুর যাহার রাজধানী, তিনি কখনই চিত্রাঙ্গদার ভ্রাতা বা চিত্রসেনের পুত্র নহেন বা হতেও পারে না।

"মনিপুর একটি রাজ্য নহে,—নগর মাত্র' নগেন্দ্রনাথ বসু মহাশয়ের এ কথাও ঠিক নহে। মহাভারত ও শ্রীমদ্ভাগবতে, 'মনি রেশ্বরং', 'মনিপুরপতের্দেশং" প্রভৃতি প্রয়োগ দৃষ্টে মনিপুরকে রাজ্য বলেই ধরে নিতে হয় অতএব আসাম প্রান্তে পূর্ব্বাঞ্চলের মনিপুর, বভ্রুবাহনের মনিপুর স্বীকার করুণ আর নাই করুন, কলিঙ্গ রাজ্যে কখনই মণিপুর আবিষ্কার হতে পারে না।

নগেন্দ্রনাথ বসু বর্তমানে মনিপুরের প্রাচীন মনিপুরত্ব খণ্ডনে যে সকল যুক্তির অবতারণা করেছেন, তারও আলোচনায় দেখা যায়, যখন ভারতের পূর্ব্বপ্রান্তে বৃটিশের রণ-দুন্দুভি বেজে উঠল, এবং তাদের আক্রমণে মনিপুর রাজ্য ধ্বংস হয়ে গেল, তখন সে

সময়কার ভারতের সংবাদ পত্র সমূহ একস্বরে এ মনিপুরকেই অর্জ্জুন পুত্র বভ্রুবাহনের মনিপুর বলে উল্লেখ করেছিল। ১২৯৭ বঙ্গাব্দের চৈত্র সংখ্যার জন্মভূমিও এ মত প্রকাশ করেন।

জন্মভূমিতে লেখা ছিল :— "অশ্বমেধ যজ্ঞের অশ্ব প্রাগ্‌জ্যোতিষপুর অর্থাৎ আসাম রাজ্যে উপস্থিত হয়েছিল, তথায় ভগদত্তের পুত্র বজ্রদত্তের সহিত অর্জ্জুনের যুদ্ধ হয়, তৎপর আসাম হইতে যজ্ঞীয় অশ্ব মনিপুরে যাইয়া উপস্থিত হয়।"

এ কথার প্রতিবাদ করতে গিয়ে নগেন্দ্রনাথ বসু মহাশয় মহাভারতের আশ্বমেধিক পর্ব্বের ৭৮ অধ্যায়ের ৪৬—৪৯ শ্লোক উদ্ধৃত করে বলছিলেন "প্রাগ্‌জ্যোতিষের যুদ্ধের পর যজ্ঞীয় অশ্বের অনুসরণ পূর্ব্বক অর্জ্জুন সিন্ধুদেশে উপস্থিত হন। পরে সৈন্ধবগণকে বশে আনিয়া নানাস্থান অতিক্রমের পর মনিপুরে গমন করেন।—এই বর্ণনা হইতে জানা যাইতেছে যে, প্রাগ্‌জ্যোতিষের পর প্রাচীন মনিপুর ছিল না, তাহা হইলে কামচারী অশ্ব প্রাগ্‌জ্যোতিষের পর সিন্ধু দেশে যাইয়া তৎপর মনিপুরে আসিত না। প্রাগ্‌জ্যোতিষের পর বভ্রুবাহনের রাজ্য থাকিলে মহাভারতে অবশ্যই তাহার উল্লেখ থাকিত। অতএব বর্ত্তমান মনিপুর বভ্রু বাহনের রাজ্য হইতে পারে না।"

উপরোক্ত মন্তব্যে নগেন্দ্রনাথ বসু মহাশয় প্রাগ্‌জ্যোতিষের পর মহাভারতে সিন্ধুদেশের কথা দেখেই একেবারে অশ্বটাকে ভারতের পূর্ব্ব প্রান্ত হতে পশ্চিম প্রান্তে নিয়ে গিয়েছেন। প্রাগ্‌জ্যোতিষ হতে পশ্চিম দিকে এত দেশ দেশান্তর অতিক্রম করে কত প্রবল ক্ষত্রিয়রাজ্যের মধ্য দিয়ে যজ্ঞীয় অশ্বটা নির্ব্বিঘ্নে পার হয়ে গেল, পথে কেহ আর একটুও উচ্চবাচ্য করল না, পুনরায় তথা হতে নির্বিবাদে ভারতের দক্ষিন প্রান্তে বঙ্গোপসাগরের তীরবর্ত্তী মনপুর বন্দরে উপস্থিত হল। এখানে বলতে হয় নগেন্দ্রনাথ বসু মহাশয় এত কিছু কল্পনা না করে প্রাচীনকালে আসামেই সিন্ধু নামক কোনও দেশ ছিল কিনা সর্ব্ব প্রথম তা অনুসন্ধান করা উচিত। কামাখ্যাতন্ত্রে লিখিত আছে—

"করতোয়াং সমারভ্য যাবদ্দিকর বাসিনীং।
উত্তরে বটবীনাম্নী দক্ষিণে চন্দ্রশেখর:
তন্মধ্যে যোনিপীঠঞ্চ নীল পর্ব্বতং বেষ্টিতং
শত যোজন বিস্তীর্ণং কামরূপং মহেশ্বরী।
সপ্তখণ্ডন্তু তন্মধ্যে, তন্মধ্যে সপ্তপর্ব্বতা:
বিন্দু: সিন্ধুর্জয়শ্চন্দ্র: কচ্ছ: সিদ্ধশ্চ শ্যামক:।

অর্থাৎ করতোয়া হতে দিক্করবাসিনী পর্য্যন্ত বিস্তৃত ভূভাগের নাম কামরূপ। তার দক্ষিনে চন্দ্রশেখর পর্ব্বত ও উত্তরে বটীবা নাম্নী দেবী, এর মধ্যে নীলাচল বেষ্টিত যোনি পীঠ বিরাজমান। কামরূপে সাতটি খণ্ড ও সাতটি পর্ব্বত আছে। বিন্দু, সিন্ধু, জয়, চন্দ্র কচ্ছ ও শ্যামক, এই সাত নামে সাত রাজ্য বিরাজমান।

এ সিন্ধু রাজ্যই দুঃশলার পতি জয়দ্রথের রাজ্য ছিল। এ রাজ্য বর্ত্তমানে সদিয়া বলে অনুমান করা যেতে পারে। প্রত্নতত্ত্ববিদগণের মতে অনুমান প্রণালী অনুসারে দেখা যেতেছে সিন্ধু হতে সিন্ধিয়া, পরে আসামীয় উচ্চারণের ভেদে সদিয়া হয়ে দাঁড়িয়েছে। এ স্থানেই

ধর্মরাজের যজ্ঞীয় অশ্ব আবদ্ধ হয়েছিল। এখানেই দুর্য্যোধনের ভগিনী দুঃশলা নিজের নাবালক পৌত্রকে নিয়ে ভ্রাতা অর্জ্জুনের নিকট অভয় প্রার্থনা করেছিলেন।

সদিয়ায় একটি আর্য্য রাজ্য ছিল বলে অনেকেই সিদ্ধান্ত করেন। শ্রীহট্টের ইতিবৃত্ত লেখক অচ্যুত চরণ চৌধুরী তত্ত্বনিধি লিখেছেন— "কামরূপের পূর্ব্ব দিকে কৌণ্ডিল্য নামক দ্বিতীয় আর্য্য রাজ্য স্থাপিত ছিল। ভীষ্মক সে রাজ্যের রাজা ছিল। আসাম সদিয়ার কুণ্ডীল নদীর তীরে কৌণ্ডিল্য নগর ছিল।"

আমাদের মতে আর্য্য রাজ্যের অস্তিত্বের কথা স্বীকার করেও বলা যায় ঐ রাজ্যের নাম কৌণ্ডিল্য ছিল না—সেটার নাম ছিল সিন্ধু এবং রাজার নাম ছিল বৃদ্ধক্ষত্র, বৃদ্ধক্ষত্রের পুত্র জয়দ্রথ। ভারত প্রসিদ্ধ কুণ্ডিল নগর দাক্ষিনাত্যে অবস্থিত ছিল, সেই কুণ্ডিলনগরের রাজা ভীষ্মক, তাঁর পুত্রের নাম রুক্মী। রুক্মী কুণ্ডিনের নিকট ভোজকট নামক পুরী নির্মান করেছিলেন। রুক্মিণী-হরণের পর রুক্মী প্রতিজ্ঞা করেছিলেন—

"অহত্বা দুর্ম্মতিং কৃষ্ণমপ্রত্যূহ্য যবীয়সীম্
কুণ্ডিনং ন প্রবেক্ষ্যামীত্যুক্তা তত্রাবসক্রুধা।"

—ভাগবত, ১০ স্কন্দ

মহাভারতের সভাপর্ব্বের ৩১ অধ্যায়ের ১০—১১ ও ৬২—৬৪ শ্লোক পাঠ করলেই জানতে পারা যায় সহদেব দু'দিন যুদ্ধ করে ভীষ্মক ও রুক্মিণীকে জয় করেছিলেন, এবং সেজন্য তারা ধর্ম্মরাজের শাসন মেনে নিতে স্বীকার হন। সহদেব দক্ষিণ দিক জয় করেছিলেন। মহাভারতের শান্তি পর্ব্বের চতুর্থ অধ্যায়ে লিখিত আছে, কলিঙ্গরাজ চিত্রাঙ্গদের কন্যার স্বয়ম্বর সভায় শিশুপাল, ভীষ্মক ও রুক্মী প্রভৃতি দাক্ষিনাত্যের রাজারা উপস্থিত হয়েছিলেন। এখানে ভীষ্মককে দাক্ষিনাত্যের রাজা বলা হয়েছে। সুতরাং সদিয়ার আর্য্যরাজ্য কুণ্ডিল নদীর নামানুসারে কৌণ্ডিল্য রাজ্য না হয়ে সদিয়ার নামানুসারে মহাভারত ও কামাখ্যাতন্ত্র কথিত সিন্ধুরাজ্য বলাই যুক্তিযুক্ত হবে।

তর্কের খাতিরেও যদি করাচীর নিকটবর্ত্তী সিন্ধুদেশকে মহাভারতীয় সিন্ধুদেশ বলে স্বীকার করা যায় এবং যে প্রণালী অনুসারে কামচারী যজ্ঞীয় অশ্ব প্রাগ্‌জ্যোতিষ হতে পশ্চিম সমুদ্র তীরে এবং তথা হতে আবার দক্ষিণ সমুদ্র তীরের মনকুর বন্দরে উপস্থিত হতে পারে, সে প্রণালী মতে কামচারী অশ্ব পূর্ব্ব প্রান্তের মণিপুরে উপস্থিত হতে প্রতিবন্ধক কি থাকতে পারে? সুতরাং নগেন্দ্রনাথ বসুর যুক্তি উভয় পক্ষেই সমান বল সম্পন্ন। মহাভারতের অশ্বমেধিক পর্ব্বে জানা যায়, যজ্ঞীয় অশ্ব হস্তিনা হতে বের হয়ে প্রথমতঃ উত্তর পূর্ব্বদিক দিয়ে দক্ষিণ দিক দিয়ে পৃথিবী পরিভ্রমণ করে পশ্চিম দিক দিয়ে ঘুরে পুনরায় উত্তর দিক দিয়ে হস্তিনাপুরে প্রবেশ করে।

"স হয় পৃথিবীং রাজন্। প্রদক্ষিণমবর্ত্তত।
সমাবোবৃত্তঃ পূর্ব্বং তন্নিবোধ মহীপতে।২।।

৭১ অঃ আশ্ব

এ সকল প্রমাণেই আসামের সিন্ধু দেশকেই মহাভারত প্রসিদ্ধ সিন্ধুদেশ বলে অনুমান করতে হয়। পৌরাণিক মতানুসারে

মনকুর বন্দর কখনই মনিপুর হতে পারে না ভূতাত্ত্বিক দিক থেকে আলোচনা করলে দেখতে পাওয়া যায় যে. দিন দিন পর্ব্বতের গাত্র থেকে বৃষ্টি ধৌত মৃত্তিকাদি পতনে সমুদ্রের প্রান্তদেশ ভরাট হয়ে গ্রাম নগর সৃষ্টি করে। এমতে বিবেচনা করলে সে স্থানে চিকাকোল জেলার মনকুর বন্দর মনিপুর বলে আবিষ্কৃত হতেছে, ভূতত্ত্ববিদ্‌গণ হয়ত মধ্যভারতের সময়ে উহা সমুদ্র তরঙ্গের রঙ্গভূমি ছিল বলে নির্ণয় করবেন তাঁরা হয়ত বলবেন, সমুদ্র তখন মহেন্দ্র পর্ব্বতের পাদদেশে আছাড় খেত। অতএব সমুদ্র তীরবর্ত্তী চার হাজার বছরের মনিপুর আজও অপরিবর্ত্তিতভাবে সমুদ্রতীরস্থিত মনকুর বন্দর রূপে অধিষ্ঠিত, ভূতত্ত্বের হিসাবে তা প্রমাণ করা সহজসাধ্য হবে না অতএব বর্ত্তমান মনিপুরই যে অর্জ্জুন পুত্র বভ্রুবাহনের মনিপুর, এ সিদ্ধান্তই সকলেই মেনে নেবেন আমাদের সঙ্গে।

## 'অপুব সন্ধিগী পাথাপন মনিপুরী লোলদ'

নোংথোম্বম নীলমণিগোপাল সিংহ

লৌকিক বৈদিক মনিপুরী লোলগা পরীক্ষাদ সন্ধিনু ওয়াহং অম ওইনা হংলিবসি লোনমিৎকী (Linguistics) মিয়েংদগী মুংজব তাংবদি লোল অসিগীত অওয়াব নত্তনা সাত্র (ছাত্র) সিংবু মনিপুরী লোলগী তসেংব মতাউ-দগী থৈদোকপনি। মবমদি লোল অসীগী মসাগী ওইব তসেংব সকতম পোথাপ অমগী মথাদ চৎনব্রিবন Paninin চিংব Sanskrit কী অকাওবা Grammarian সিংনা Sanskrit লোলগী ওইনা সেমলম্ব পাথাপ অদু মনিপুরী লোলদ পানসিনদুনা লোল অসিগী অসেংব মসক তাকননব হোৎনবসি মপুং ফানিজন নত্তে। মবমদি মালেম অসিদ লৈব লোলখুদিংমক মসা মসাগী তোপ তোপ্প সকতম্‌ অম-মম লৈজবন। ওয়াকম অসিমক শ্রীদ্বিজমনি দেবশর্মান মাগী 'মনিপুরী ব্যাকরণ' লামাই ৩১ দ্বদ তাকলি—

"সংস্কৃতকী সন্ধিগী নিয়মশিংগুম্বা নিয়ম মইতৈলোন্দা লৈগনি হায়না আশা তৌবা অরেম্বা ওইগনি ... "

অদুবু কালাচাঁদ শাস্ত্রীন মাগী 'মনিপুরী কৌমদী'গী forward -ত-অসুম্ন ইরি—

'In the course of writing this book I am surprise to find that the principles of the grammatical science formulated in Sanskrit by Panini and Patanjali and expounded by Bhattoji Dikshit in his Sidhanta kaumudi, apply so extensively to Manipuri. .. ..."

লায়নন—

"This book will be considerable help to Manipuri students learning Hindi, Sanskrit and even English grammar Beside a good knowledge of the grammatical science in his own language cannot fail to help him in the study of the grammar of forcing language like English also "

শ্রীশাস্ত্রীগী ওয়াকমসিন সেংন তাকলে মাগী মনিপুরী ব্যাকরণ 'কৌমুদী' লাইরিকগি Sanskritকী আফাওব Grammarian সিংদগী মপোপকায়দন পুনকপা পাথাপনি লোয়নন হায়রিব grammar অসিবু Universal Grammarগী মওংদ উৎলি। শ্রীশাস্ত্রী Grammar সি কায়ামায়া (কংখ মওংদ) Universal ওইহ্নিবনো হায়বত্ত মথাদ নৈনহুন য়েংজবগ লোয়নন হৌজিক হৌজিক মনিপুরী লোলগী চৎনরিব grammarগী লাইরিক খংস্তু নৈনজগে।

Professor of Linguistics, Cornell Universityগী Robert A Hall Jr ন মাগী 'Introductory Lineuistics' Ist Indian Edition 1969 Latin লোলগী grammar পাথাপন English লোলদ ভম্বীববু য়ানিংদবা উংহুন—

'There are a great many rules of old-fashioned prescriptive grammar that need to be swept into the dust-bin not only antiquated shibboleths like the notorious ' shall-and will" rules, but a great many other prescriptions which are simply out of accord with the facts of presentday English Some of these out-dated rules represent unwarrented early-overs from Latin grammar ' লমাই—882

English লোলদ Latin grammarগী চানচুনরব পাথাপন নমছন চৎহলনদ নংথিব থুদোংথিনহ্ব মনিপুরী লোলদাস্থ মত্ত মঙাযগে।

Sanskrit কী আওয়ায়ব সন্ধিগী পাথাপন মনিপুরী লোলদ ওইথোকপ য়দবগী মতাংদ স্বরসন্ধি পাথাপ খনতবু লোংশৎপগ লোনমিংথৌ (Linguistics) মখৈগেদগী নৈনজগে।

হায়রিব স্ব সন্ধি অসিবু নৈনজরিডেদগী মমাংদ লোনমিংথৌ (Linguistics) মায়গদগী মনিপুরী লোলদ ভসেং ভসেংন থংব স্বরগী খোন্দোক অমদি মখেক উৎভুন নৈনজগে।

লোনমিংথৌ (Linguistics) মিয়েংদগী মনিপুরী লোলদ, থংরিব স্বরসী খোন্দোক স্বপনগী ভকক (৬) ভনি। স্বরগী থাক্তোক ইবদ সিজিন্নরিব মখেকসি সি I P A হায়নবি International Phonetic Alphabet হায়ব অদুনি।

Vowel কদায়বু নৌবগে—

"থবোম্বীদগী হৌরকপ মুংসাম্বরগী খোংচৎ অহুন অপনব নৈভন থনাওগী লম্বেলদ থোরকপদ করিংম্ব মকমদস্থ অপনব পীদন অমসুং খোংচৎ পরীং অহুদ পক্তোকপ নৈভন থোরকপ খোন্দোক অহুবু ভাওয়েল কৌই।"

(Block & Trager)

স্বরগী খোন্দোকসি হায়দোরকপদ চিনবানসুংগী করিগুম্ব মকমদ অপনব শোক্তে অহুবু লৈন কোনথংপ, কোম্বব অমদি কোনসিনবগী মওং অমসুং চিনবান উমসিনব, কাংথংপ অমদি কা-থোকপগী ফিভম অসিদি হোৎলকই মরম অসিন স্বরগী খোন্দোকসিংসু খেন্নরকই। চিনবান লৈন লেং-ওংপগী মওং খেন্নরকপগী মতুং ইন্না মসিবু অহুমথোক্না খায়দোকপ য়াই —

১। লৈগী কয়ম্ব সরুক্ন লেং-ওৎপগে হায়বহু য়েংলগ খায়দোকপ মথল অম।

২। লৈন থাংগৎপগী আওয়াংব অমদি অনেম্বগী চাং য়েংতুনা খায়দোকপ মথল অম।

৩। চিনবানগী ফিভম য়েংলগ খায়দোকপ মথল অম।

অম (১) সুব পাথাপকী মতু ইন্না ভাওয়েলবু ঐ.থাহন অহুম খাক্ন খায়দোকপ য়াই

মদি: (a) front (b) Centre (c) Back

a) লৈগী মমাংপাব (front) সরুক্ন লেং-ওৎপ মতমদ হায়বদি লৈগী মমাংথ ন লৈপাক অসি ভৌপাক্কী মমাংথংব অকনব সরুক (hard palate) তম্ন থাংগৎলগ ওইরকপ স্বরগী খোন্দোকসিং— i, e.

b) লৈন নমথরগ ওইরকপ খোন্দোকসিং ə, a

c) লৈন তত্থায় অম থাংগৎলগ অহুগ তুংথংব অথোৎপ ভৌপাক (soft palate) তম্ন থাংগৎলগ ওইরকপ স্বরগী খোন্দোকসিং u, o

অনি (২) সুব পাথাপকী মতুং ইন্না vowelবু মথল মরি (৪) খোক্ন খায়দোকপ য়াই—

(a) Close (b) Half close (c) Half-open (d) Open

a) চিনবান থজিক্তুং কাথোকলগ (close) ওইরকপ স্বরগী খোন্দোকসিং—i, u.

b) চিনবান তত্থাই কাথোকলগ (Half close) ওইরকপ স্বরগী খোন্দোকসিং— e. o.

c) চিনবান কাথোকলগ (Half open) ওইরকপ স্বরগী খোন্দোকসিং— ə

d) চিনবান লাওন কাথোকলগ (open) ওইরকপ স্বরগী খোন্দোকসিং— a

অহুম (৩) সুব পাথাপকী মতুং ইন্না vowelবু অনিথোক্ন খায়দোকপ য়াই—

(a) Rounded (b) Unrounded

Rounded হায়বদি চিনবান কোইরপন কাথোকলগ অহুগ Unrounded হায়বন চিনবান মথক মথা চপ মান্নন থজিক্তুং কাথোকপগী মওং অহুবুনি।

(a) চিনবান rounded ওইব মতমদ ওইরকপ স্বরগী খোন্দোকসিং— u o

b) চিনবান unrounded ওইব মতমদ ওইরকপ স্বরগী খোন্দোকসিং— i e ə a

মনিপুরী লোলদ vowel খোন্দোক তরুকথক লৈব হায়নসি লৈনথিব সরুকসিংদগী হল্লা উমলে খোথবু অহুদি—

i, e, ə, a, u, o

হায়রিব Vowel তরুক অসিবু diagram গ শোয়নন classify তৌহুন উৎচগে।

| | Front | Centre | Back |
|---|---|---|---|
| Close | i | | u |
| Half-close | e | | o |
| Half-open | | ə | |
| Open | | a | |

i হায়ব Vowel সি—Front, Close অমসুং unrounded

e হায়ব Vowel সি—Front, Half-Close অমসুং unrounded

ə হায়ব Vowel সি—Centre, Half-Open অমসুং unrounded

a হায়ব Vowel সি—Centre, Open অমসুং unrounded

u হায়ব Vowel সি—Back, Close অমসুং rounded

o হায়ব Vowel সি—Back Half-Close অমসুং rounded

অপুব সন্ধিগী পাথাপন মণিপুরী লোনদ নংলব খুদোংথিবশু ময়েক সেংন উৎচব ভমননব যৌজিক যৌজিক চংনরিব স্বরসন্ধি খরতবু লৌথংপগ নৈনজগে।

১ অ+অ, অ+আ আ+অ, আ+আ=আ
২. ই+ই, ই+ঈ, ঈ+ই, ঈ+ঈ=ঈ
৩. অ+ই, আ+ই, অ+ঈ, আ+ঈ=এ
৪ উ+উ, উ+ঊ, ঊ+উ, ঊ+ঊ=ঊ
৫. অ+ঋ, আ+ঋ=আর

অমসুব (১) পাথাপকী মতুং ইন্না য়েংজব তারবদি—

শ্রীবিজমনি দেবশর্মাগী 'মনিপুরী ব্যাকরণ' লমাই—৫৫ সুবদ খুদম খর পীরি—

ইচা+অহন=ইচাহন

মতা+অহু=মতাহু

খুদম খরসিদগী য়েংজব তারবদি মনিপুরী লোলসি Sanskrit কী পাথাপক চানচুনরে হায়ব য়াই। লোয়নন অতৈ পাথাপ খরসু পীবিরী—

'অ' অমসুং 'আ' নত্তব স্বরগী তুংদ 'অ' লাকলবদি মাহু মাগুখি।

অদুবু শ্রীশর্মাগী খুদম খরসি তুংগুইন রগ অতোপ্প খুদম খর লৌরগ ঐ নৈনজগে—

চা+অনি=চনি, চা+অহুম=চহুম

অর্থ ওইন

চা=মসিং চাম (১০০)

অনি=মসিং অনি (২)

অহুম=মসিং অহুম (৩)

চা +/অ/নি=চনি. মসিদ মাগুলিবসি '(া)' গী 'আ' অচুগ 'অনি' গী 'অ'।

চা/+/অ/হুম=চহুম, মসিদ মাগু-বসি 'চা' গী 'অ' অচুগ 'অহুম' গী 'অ'।

খুদমসিং অসিদ অফেব চৈথ অনিগী মসুংচম্ন নৈবিন ময়েকসিংসি সন্ধি তৌবব ওয়াহৈদগী মাগুখি।

খুদমসিং অসিবু অমসুন (১ অপুব পাথাপকী চংনবী পানচুন য়েংজব তারবদি—

চা+অনি=চানি, চা+অহুম=চাহুম

'চানি' হায়ব ওয়াহৈসিদি মসিং চনি (২০০) দগী নৈথাখিদুন চাবগী (eat) অর্থ ওইন খঙহনব তারে। অদুগ চাহুম' হায়ব অসিদি ঐথোয়গী লোলদ অর্থ থোকতে।

অদুন ঐথোয়গী 'চনি' অমদি 'চহুম' হায়ব সন্ধি তৌবব ওয়াহৈ অসিদি মখোয়গী অপুব সন্ধিগী পাথাপ শরুদগী ওয়াহৈনবনি। মসিদগী খঙলে অপুব সন্ধিগী পাথাপন ঐথোয়গী লোলগী সকতম পুন্নমক তাকপ য়াদে।

অনিসুব (২) পাথাপকী মথাপোত্ম য়েংজব তারবদি—

কালাচান্দ শাস্ত্রীন মাগী 'মনিপুরী ব্যাকরণ কৌমুদী' গী লামাই ৪১ সুবদ অস্থম পীখ্রি—

ঈবাই + ঈবুঙো = ঈবাঈবুঙো

খুদম অসিদ য়েংজব তারবদি sanskrit পাথাপ অতূগ চান-চুননব নমফুদ সিয়ে হায়বসি লায়ন থঙলে।

অহুবু লোনমিংকী (Linguistics) মায়-গৈদগী মনিপুরী মচাসিংগী খোন্দোকপু য়ায়ম্রু তাব অমদি নৈনহ্নবদি সন্ধি তৌরব 'ঈবাঈ বুঙোগী ময়ায়গী 'ঈ' অসিগী মহুৎত 'ই' ওইগনি। মতাংসিদ নৈনগদৌরিব মীওইসিংহু লোনমিংকী মরুওইন Phonology অমদি auditory য়ায়মুম্ন থংদব য়াদবনি।

"A speech sound is a physical event with three main expects (I) PHONOLOGICAL : the speaker makes certain movements with lips tongue, and other vocal organs. (2) ACUSTIC : these movements set up vibrations of the air molecules inside his mouth and nose which are propagated as 'sound waves' through the air about him until they strike the tympaum of the hearers ear. (3) AUDITORY · corresponding vibrations are produced in the tympanum which then acts upon the machanism of the inner air and through this upon the auditory nerves in such a way that the speaker 'perceives a sound'

Block & Trager.

অচুম্বমক Block & Trager ন পীখ্রিব পাথাপ অসিবু মুম্ন থঙলবতদ অচুম্ব অহ্র লেপ্প তমগনি। হায়রিব খুদম অসিবু language laboratory দ পুসিনহন হম্ন হম্ন হায়হল্লবদ মাগী অসেংব সকতম দো লোৎপ য়ারোই।

শ্রীশাস্ত্রীগী 'ঈবাঈবুঙো' হায়ব খুদম অসিবু ঐখোয়ন তোইন তোইন হায়হ্নন য়েংব তারবদি 'ঈবাঈ' হায়ব ওয়াহৈ অসিদ 'বুঙো' তাংজবনি। 'ঈবাঈ' গী অরোইব খোম্বোক কায়বদি খোননিংসি সন্ধি তৌরব ফাওব মসান য়াংহ্নন লৈবন 'ঈ' গী মহুৎত 'ই' লৈব তাবনি হায়রিবসি traditional ময়েক্কী কা লোন মতুং ইন্ন। খুদম :—

ঈবাই + ঈবুঙ = ঈবাইবুঙো

বাংলা অমদি হিন্দী লোন্দসিংবু মমুত্তাপ থঙলব মীওইসিংগীম্ব খোন্দোকন অম ওইরগ খুইন অম ওইবসি য়ানিংদব উংলি।

তসেংনমক তাইবংপানসিদ থায়দগী ইকায়নিঙায় ওইরিবসি চিনগ খুৎক মায়দবনি। তসিদি মনিপুরী লোলগীম্ব মহ্র মঙাযরে— খোম্বোকন অম ওইরগ খুইন অম ওইবাসি মনিপুরী মচাসিংগী থায়দগী লাইবকথিবনি। হায়রিব অওয়াবসি অপুব সন্ধিগী পাপাপপু চান চুম্নব হোৎনবদগী থোকপনি।

অমুকম্ব শ্রীদ্বিজমনি দেবশর্মা 'মনিপুরী ব্যাকরণ' লমাই—৩৫দ অস্থম পীখ্রি—

অশি + ইব = অশীব

শ্রীশর্মা সাদোকলিব মওংসি অচুম্ব ওই-রোই লোয়নন খুদম অসিদি মৈত্তগী লাই

অমগী মখিংনি।

মখাদ খুদম খরন সৌগংচগে—

পাইব, চাইব। পাই+ব =পাইব (to fly)

চাই+ব=চাইব ( to disperse )

হায়রিব খুদম খরসিদগী root অমদি affixes খায়দোকচগে—

পাই/ব, পাই/রি, পাই/রে, পাই/রু, পাই/গনি, পাই/রোই, পাই/রুম্ব, পাই/খো।

চাই/ব, চাই/রি, চাই/রে, চাই/গম্ব, চাই/গনি, চাই/রোই, চাই/গে, চাই/নি।

সাদোকলিব মওংসিংগী খণ্ডখণ্ডমনে 'পাই' অমদি 'চাই' হায়বসি root নি। অদুগ root মতুংদ হায়বদি চৈথেগী য়েংলোমদ ( মনিং ) লৈরিব খরসিন affixes হায়ব অদু নি। হায়রিব affixes অসি করম্ব মথলগী নো কায়বদু লৈনজগে।

"Affixes are of three kinds accor ding to their position PREFIXES, added before the bare , SUFFIXES, added after the base ; and INFIXES, inserted in the base "

Block & Trager.

Block & Trager গী ওয়াকম অসিদগী সেংলে Prefix, suffix, অমদি Infix হায়বসি করিনো হায়বদু। ঐখোয়গী লোলদ Prefix অমদি Suffix লৈ, Infix হায়ব অসিদি লৈতে।

মথক্ত সাদোকচখিব মওংসিং অদুগী মমুংদ 'পাই' অমদি 'চাই' অসিবু অয়ুক সাদোকপ থাদবন 'পাই' অমদি 'চাই' root ওইন লৈরগনি অদুগ মখোয়দ (root) তাং-জরুরীব—

ব, রি, রে, রু, গনি, রুম্ব, রোই, খো, গম্ব, গে অমদি নি ময়ামসি suffix হায়ব অদুনি।

কনাগুম্বন খনবিব য়াই 'চাই' হায়ব অসিবু অমুক থুগায়ব য়াত্রব, ভসেংবদি মসি থুগায়ব য়াত্রব সকতমনি।

মখদা খুদম খরগ লোয়নন root লৈনজগে। Root মখল অনিখোকপ য়াই।

a) Bound root. b) Free or Independent root.

a) Bound root—হায়রিব root সি মসা মতোমত লেপচব ঙমদব হায়বদি affixes সিংগী মতেং য়াওদন মতোমত লেপচব ঙমদব root মখল অদুবু Bound root কৌই।

b) Free or Independent root—কায়রিব root অসিদি মসা মতোমত লেপচব ঙম্ব হায়বদি affixes সিংগী মতেং য়াওত্রবম্ব মতোমত লেপচব ঙম্ব root অদুবু free or Independent root কৌই।

'পাই' অমদি 'চাই' অনিসি free or Independent root কী খুদমনি। মসিবু চা+ইব, পা+ইব। অমুম্ব থুগায়ব য়াদে। 'পা' অমদি 'চা' অনিন লৈরিব ফিভম অসিদ Bound অমদি free or Independent root গী মায়ৌগ অমদ ফ ওব লেপ্প ঙমদবন।

ঐখোয়ন 'পাই' অমদি 'চাই' অমুম্ব মও দ উব পামই—

'উচেক পাই' 'ওয়াই চাই।

পরেং অনিসিদ 'পাই' অমদি 'চাই' করিগুম্ব affixes অমগী মতেং য়াওদন to

fly অমদি to disperse গী অর্থ ফজন খঙহনব ঙম্মী ।

'চা' বু ঐখোয়ন Bound root ওইন মফম কয়াদ উব ফংই অহুবু অর্থদি চাবগী ( to eat ) খুদম

চা/ব—( to eat ), চা/রে, চা/হু, চা/গনি চা/রোই ।

মসিদ 'চা' ন তৌরিবসি চাবগী (to eat) থকবনি অহুবু affixes সিংগী মতেং য়াওরবদি মতোমত লেপচর ঙমদবন অসিগুম্ব মগলগী root অসিবু Bound root হায়ন খঙ'ন ।

শ্রীশর্মাগী খুদম—'অশীব' গবু মথাতান নৈনজগে ।

N. Khelchandra Singh, Librarian, Manipur Secretariat, Imphal মাগী 'Manipuri to Manipuri & English Dictionary গী Foreward H Ronabir Singh ন অস্রম্ন ইরি—

"He has throughout followed the standard spelling rules as formulated by the then spelling committee, the Education Standing Committee and subsequently approved by the then Manipur State Durbar . "

ওয়াফম শরসিদগী হায়রিব Dictionary অসিবু মশক খঙব ঙমলে। তোয়নন লামাই ১৯ শুবদ অস্রম্ন শীরি—

অশিব=লোংমহুবা, dead

অশীব=লাই অমগী মিং, name of a deity

অহুগ লমাই—৫৯১ দ

শীব=থোদাবা to send on an erand লৌথোকপা, শীদোকপা to dismantle , to take out

মসিদগী ঐখোয়ন খঙব ঙমলে 'অশীব' হায়ব লাইসি করম মথংগী লাইনো হায়বদি শীব verb দু 'অ' prefix হাপতুন 'অশীব' noun ওইহল্লগ সিনব লাংবগী লাই অম ওইন ওয়াহৈ অসি সাদোকপনি। 'অশীব' ওয়াহৈ ইকার সিজিন্নরিবশি মনিপুরী লোলসি tonal language অম ওইব traditional way দ চৎনবনি। মসি 'ইকার' দাগী সাদোক লগ 'ঈকার' ওইব নত্তে হায়বসি নৈনথিব ওয়াফম শরসিদগী খঙলে। পুম্নমকসি অপুব পাথাপপু চান চুম্নব তোংনবদ থোকপনি।

অহুম (৩) শুব পাথাপকী মতুং ইন্ন অ+ই, অ+ঈ, আ+ই + আ+ঈ=এ

পাথাপ অসিগী মতাংদ শ্রীশাগ্নী অমদি শ্রীশর্মান মনিপুরী লোলগী ওইব থোইদোকপ কহিশ্ন উংলমদে।

মনিপুরী লোলদি পাথাপ অসিগী মথা পোম্ন নৈতে হায়বসি খুদম অমন সোগৎচগে

মচা+ইবেম্ম=মজাইবেম

সন্ধি তৌরব ওয়াহৈ অসিদ 'মচা' গী 'আ', 'ইবেম্ন' গী 'ই' মাঙদতন 'মচা' গী 'চ' গী মহুংত 'জ' শল্লগ অতৈদি কায়দন লৈবসি Sanskrit পাথাপন পীরিব চৎনবি অহুগী অম্নতৈনবনি।

মরি (৪) অমদি মঙা (৫) শুব অনি অসিদি নৈনজরোই মরমদি লোনমিৎকী ( Linguistics ) মিয়োংদগী ঐখোয়গী মরগী

খোন্দোকত 'উ' অমদি 'ঋ' খোন্দোক লৈতবন।

অহৱু শ্রীশাস্ত্রীন মাগী 'মনিপুরী ব্যাকরণ কৌমুদী' গী লমাই ৪৫দ অমুম—

"ঋ – ঋ—৯ গী মথাদ 'অ' নত্তন করিগুর স্বর ময়েক অম লাকলবদি সন্ধি তৌদবন কৈ। 'অ' লাকলবদি কায়দে। মতুদি— চক্ + অহু = চক্কহু নত্রগ চক্'উ "

'চক্' হায়ব ওয়াহৈসি শ্রীশাস্ত্রীন অসেংব মনিপুরী লোল অম ওইন সিজিন্নবিরে। মীয়োনদগী অপুব ওয়াহৈবু লোনমিং Linguistics) ন loan word নত্রগা borrowing word হায়ন খঙৈ। 'চক্' হায়ব ওয়াহৈ অসিদি loan word নত্রগ borrowing word ত্তগী থৈথরব হায়বদি derived তৌহুন মনিপুরী লোন অম ওইন সিজিন্নবগী ওয়াত্তনি। অসিগুম্ব loan word ত্তগী derived তৌহুন লাকপ ওয়াহৈন মনিপুরী লোলগী অসেংব সকত্তম লাকনব হোৎনব অচুম্ব ওইরোই।

নৈনষুথি্ ব ওয়াকম থরসিদগী খঙব ত্তমলে অহুদি লোল অমগী চৎনবী পাথাপন অতোপ্প লোল অমগী সকতম লাকপ কৈদৌত্তৈদসু য়ারোই। লোল খুদিংমক মসা মসাগী ওইব তোপ-তোপ্প সকতম লৈজৰ ত্তাক্তনি।

# প্রাচীন ত্রিপুরী ও মনিপুরী মুদ্রার স্বরূপ বিচার

॥ ডক্টর রবীন্দ্রনাথ দাশ, পি-এইচ-ডি, পি-আর-এস্ ॥

বিশ্ববিখ্যাত ভাষাচার্য ডক্টর সুনীতিকুমার চট্টোপাধ্যায় তাঁর ভারতীয় ভাষাতাত্ত্বিক মৌলিক গবেষণায় ধর্মীয় দিক দিয়ে তদানীন্তন ত্রিপুরা ও মণিপুর রাজ্যকে সমগোত্রীয় বলে সঠিক বিবেচনা করেছেন। তাঁর লেখাতে রয়েছে,—

"Another important Kirata house in eastern India was that of Tripura, which also came into prominence in the fifteenth century, and carried on for centuries the struggle with the Muslim rulers of Bengal. Another champion of Indian culture was the ruling house of Manipur Like the Tripura or Teppearh ruling house, the Manipuris claim to be ksatriyas, and it quite likely that the Brahmanical influences penetrated into this area very early.. .. .. by A D 1500 Vaisnavism had established itself in Manipur." (The Cultural Heritage of India, Vol. I, p 89)

ভাষা গোষ্ঠির কৃষ্টিগত প্রতিষ্ঠার কথা উপস্থাপিত করতে গিয়ে আচার্য চট্টোপাধ্যায় উপরি উক্ত সম্যক্ সিদ্ধান্ত পেশ করেন। এটা

খুবই খাঁটি কথা যে, এক সময়ে ভারতীয় সংস্কৃতির বা কৃষ্টির পরিপুষ্টি সাধিত হয়েছিল সামন্ত রাজপরিবার সমূহের সুযোগ্য আনুকূল্যে ও পৃষ্ঠপোষকতায়। বৌদ্ধধর্ম বা জৈনধর্মের বিস্তৃতির ঐতিহাসিক গবেষণাতেও আমি স্থানে স্থানে উক্ত সত্য তথ্যের প্রতিষ্ঠা করতে চেষ্টা করেছি। এ ক্ষেত্রে বৈষ্ণব ধর্মের বিশাল বিস্তৃতির ইতিহাসে মুদ্রাগুলোকে দেখতে পাওয়া যাবে ত্রিপুরা তথা মণিপুর রাজ্যের তদানীন্তন রাজন্যবর্গের অকুণ্ঠ পৃষ্ঠপোষকতা ও সপ্রাণ আকর্ষণ।

উভয় রাজ্যে শিলালেখ ও মুদ্রালিপ্যাদি আলোচনাকালে দেখা যায় যে, উভয় দেশের রাজন্যবর্গই বঙ্গ লিপির ভক্ত ছিলেন। আলোচ্য সিদ্ধান্ত থেকে 'আসামী রাজগণের অহমিয়া ভাষার লিপি কোন একটা ব্যতিক্রম নয়। ভারতীয় লিপিতত্ত্বের খতিয়ান খুঁজলে দেখা যাবে যে উড়িয়া ভাষাও পূর্বাঞ্চলীয় বঙ্গলিপির প্রভাব মুক্ত হ'তে পারেনি। এমন কি, আরাকানের রাজসভাতেও বাংলা ভাষা তিন শত বছরের আগেও সমাদৃত হয়েছিল। লিপিতত্ত্বের পূর্বসূরী ঐতিহাসিক ডঃ রাখালদাস বন্দ্যোপাধ্যায়ের মন্তব্যটি খুবই প্রনিধানযোগ্য হাতে রয়েছে,—

"In the north-east the Bengal alphabet was adopted in Assam, where not only kamauli grant of Vaidyadeva, but also in other inscriptions, Bengali charaters h've been exclusively used............

In the south the Bengali script was used throughout Orissa"
(Origin of the Bengali script, pp 5-6)

আর ত্রিপুরী প্রাচীন মুদ্রার মধ্যে বঙ্গলিপি সব সময়েই ব্যবহৃত হয়েছে। আজ থেকে ৬১৩ বৎসর পূর্বে অর্থাৎ ১২৮৬ শকাব্দে (১৩৬৪ খৃ:) মহারাজ শ্রীশ্রীরত্নমাণিক্য দেব যে মুদ্রা প্রকাশ বা ইস্যু করলেন তাতে বৈষ্ণবধর্মের প্রতি তাঁর অমোঘ প্রীতি প্রকটিত। তাঁর মুদ্রার মুখ্য দিকে আছে :—

শ্রীনারায়ণ চরণ
পর
শ্রীরত্নমাণিক্য দেব

অত্র শ্রীনারায়ণ পদটি বাসুদেব ও বিষ্ণুর একার্থবাচক। তৈত্তরীয় আরণ্যকে এর প্রমাণ পাওয়া যায়। নারায়ণকে আমরা আবার হরি বলেও স্মরণ করে থা'ক। আবার অনুধ্যান করি, অর্চনা করি, [illegible] ঐতিহাসিক ডঃ দিনেশচন্দ্র সরকার নারায়ণ ও বাসুদেবের একত্ব প্রতিপাদনের জন্য খৃ. পূঃ পঞ্চম শতকের বৌধায়ন ধর্মশাস্ত্রের উল্লেখ করেছেন।

অবশ্য আচার্য রাধাগোবিন্দ নাথ পরবর্তী আসরের বৈষ্ণব ধর্মের কথা বলতে গিয়ে মন্তব্য করেন যে, বাংলার বৈষ্ণবরা রাধাকৃষ্ণ পূজারী। অন্যদিকে ইতিহাসবিদ্ ডঃ রমেশচন্দ্র মজুমদার "কৃষ্ণ"ই বৈষ্ণব দর্শনের "পরম দেবতা"—এ অভিমত ব্যক্ত করেন।

অধ্যাপক অজিত ঘোষ সম্যক্ সিদ্ধান্ত করেন যে, "The love of Radha and Krishna, has been the favourite

**theme of Indian poets from Joydeva to Rabindranath."** ত্রিপুরারাজ্যের পরবর্তী আমলের মুদ্রাতেও "রাধাকৃষ্ণের" গুণ গান পঞ্চমুখে করা হয়েছে।

ধরা যাক্, মহারাজ কৃষ্ণকিশোর মাণিক্যের মুদ্রা। ১৮২৯ খৃষ্টাব্দে কৃষ্ণকিশোর রাজদণ্ড গ্রহণ করেন। তাঁর একটি মুদ্রার মুখ্য দিকে দেখা যায়, যাতে আছে :—

রাধাকৃষ্ণ প
দে শ্রী শ্রীযুত কৃষ্ণ
কিশোর মাণিক্য দে
ব শ্রী শ্রীমতী রত্নমালা
মহাদেব্যা

এখানে কৃষ্ণকিশোরের কৃষ্ণভক্তি সুপ্রকটিত। তিনি তাই তাঁর মুদ্রাতে ইষ্ট দেবতার নামোৎকীর্ণ করেছেন।

ঊনবিংশ শতকের আর একজন ত্রিপুরেশ্বরের নাম এ প্রসঙ্গে করা যায়। তিনি হলেন ঈশান চন্দ্র মাণিক্য। ১৮৫০ খৃষ্টাব্দে তিনি ত্রিপুর সিংহাসনে আরোহণ করেন। তৎকর্তৃক প্রকাশিত মুদ্রার মুখ্য দিক, যেমন :—

রাধাকৃষ্ণ প
দে শ্রী শ্রীযুত ঈ
শান চন্দ্র মাণিক্য
দেব শ্রী শ্রীমতী
মুক্তাবলি ম
হাদেব্যা

মহারাজ ঈশানচন্দ্র মনেপ্রাণে বৈষ্ণব, ব্যবহারিক জীবনেও তিনি তাই। বৈষ্ণবীয় কৃষ্টির তিনি ছিলেন একাধারে ধারক ও বাহক। পরম বৈষ্ণব, পরবর্তী মহারাজ বীরচন্দ্র মাণিক্য ঊনবিংশ শতকে তাঁর বৈষ্ণবীয় মুদ্রা ইস্যু করলেন তারই বৈষ্ণব পূর্বপুরুষদের অনুকরণে। ফলতঃ বৈষ্ণব ধর্মের উপাদান আমাদের কাছে বেড়ে চলল। ত্রিপুরেশ্বরগণ যে বৈষ্ণবধর্মধারায় দীক্ষিত তারই দলিল এখানেই বিদ্যমান। একটি মুদ্রার মুখ্য দিকে দেখা যায় :—

রাধাকৃষ্ণ পদে
শ্রীশ্রীযুত বীরচন্দ্র
মাণিক্য দেববর্ম্ম শ্রী
শ্রীমতি মনমোহিনী
মহাদেবী

উক্ত প্রসঙ্গে মহারাজ রাধাকিশোর মাণিক্যও তাঁর পিতৃদেবের ধর্মমতই গ্রহণ করেছেন। তাঁর একটি মুদ্রালিপির মুখ্যাংশের ভাষা যেমন :—

রাধাকৃষ্ণ পদে
শ্রীশ্রীযুত রাধাকিশোর
দেব মাণিক্য
শ্রীশ্রীমতী তুলসীবতী
মহাদেব্যা

প্রাগুক্ত মুদ্রাতে বঙ্গাক্ষরে সংস্কৃত ভাষায় 'রাধাকৃষ্ণ পদে' এ বিরুদের দ্বারা [Epithet] রাজার স্বকীয় ধর্মমত সুপ্রকাশিত।

মণিপুরের রাজবংশ যেভাবে ১৫০০ খৃষ্টাব্দের মধ্যে বৈষ্ণবীয় মতাদর্শে প্রভাবিত হয়েছিল এখানে তারই অভিব্যক্তি ঘটল মণিপুরাধিপতি বৃন্দের মুদ্রা বিরুদে। মণিপুরী একটি মুদ্রায় আছে :—

—মুখ্য দিক—

| |
|---|
| শ্রীমান মণিপুরে |
| শ্বর শ্রীচৌরজি |
| ত সিংহ নৃপবর |
| স্য শাকে ১৭৩৪ |

—গৌণ দিক—

| |
|---|
| শ্রীমদ্ রাধা গো |
| বিন্দ পদারবিন |
| দ মকরন্দ ম |
| ত্তো মধুকরস্য |

মণিপুরেশ্বর চৌরজিৎ ১৭৩৪ শকাব্দে অর্থাৎ ১৮১২ খৃষ্টাব্দে যে মুদ্রা প্রকাশ করলেন তাতে করে পঞ্চদশ খৃষ্টাব্দে মণিপুরে যে বৈষ্ণব ধর্মের প্রকৃষ্ট প্রয়োগ ছিল মুদ্রাটি তারই দ্যোতক। মণিপুর রাজবংশলতা থেকে দেখা যায় যে, চৌরজিৎ ছিলেন ৫৪ সংখ্যক রাজা। মনে হয় কেউ কেউ ভুল বশত: "চৌরজিৎ"—কে "চৌরাজিৎ"—রূপে বানান লিখছেন। চৌরজিৎ শব্দটি পরবর্তী শব্দটি থেকে খাঁটি বা ব্যাকরণসিদ্ধ। কারণ মণিপুরে তার অনেক আগের থেকেই সংস্কৃত ভাষা আধিপত্য বিস্তার করেছিল। আরো এখানে লক্ষণীয় যে, মুদ্রাটির ভাষা সংস্কৃত, কিন্তু হরফ বাংলা। এ সম্পর্কে ঐতিহাসিক ডাঃ দীনেশ চন্দ্র সেনের মন্তব্যটি প্রণিধানযোগ্য যে, চতুর্দ্দশ ও পঞ্চদশ শতাব্দীতে পূর্ব্বভারতের ভাষা অনেকটা এক রকমের ছিল। মণিপুর, প্রাগ্‌জ্যোতিষপুর, কাছাড়, ত্রিপুরা প্রভৃতি দেশের রাজ সভায় বাংলাভাষা সমাদৃত ছিল, তথাকার রাজকীয় দলিলপত্র ও তাম্রপটে বাঙ্গালা ভাষাই ব্যবহৃত হইত (বৃহৎ বঙ্গ, ১ম খণ্ড, পৃঃ—১৬)।"

চৌরজিতেরও অনেক আগে ৪৮ নং মণিপুরেশ "কবিকর মনওয়াজ"—উপাধিধারী রাজা পামহেইবার আমলে ১৬৩৬ শকাব্দে অর্থাৎ ১৭১৪ খৃষ্টাব্দে বৈষ্ণব মহাজনেরা মণিপুরে প্রবেশ করে রাজাকে বৈষ্ণব ধর্মে দীক্ষিত করেন। মুদ্রাতত্ত্বের বাহিরেও এরূপ একটা নজির মিলে। ইতিহাসে আরো রয়েছে যে, ২য় ধর্মমাণিক্যের সময়ে ত্রিপুরেশের সীমান্তরক্ষী সৈন্যসামন্তকে পর্য্যুদস্ত করে "তখলেংবা" উপাধি ধারণ করেন। "তখলেংবা" শব্দের মানে হল, "ত্রিপুর-বিজয়ী।" মণিপুরের বৈষ্ণবীয় কৃষ্টির নিদর্শনস্বরূপ মণিপুরাধিপতি গম্ভীর সিংহের একটা স্বর্ণমুদ্রার উল্লেখ করা যেতে পারে। উক্ত রাজবংশের ৫৬ সংখ্যক রাজা ছিলেন গম্ভীর সিংহ। তিনি ছিলেন প্রবলপ্রতাপশালী রাজা। Wilson সাহেবের Burmese war গ্রন্থপাঠে জানা যায় যে, গম্ভীর সিংহ পুরুষ সিংহ" ছিলেন। এমন কি ব্রহ্মরাজ তাকে মণিপুরের সুযোগ্য রাজা বলে স্বীকার করে নিলেন। আর ইংরাজ-রাজ পর্যন্ত তাঁর বীরত্বের কথা অগ্রাহ্য করতে পারেন নি। তাঁর আমলেই ১৮৩৪ খৃষ্টাব্দে মণিপুরের আয়তনও যায় অনেক বেড়ে।

এবার উক্ত মণিপুরেশের মুদ্রাটির মুখ্য দিক দেখা যাক, যাকে লেখা রয়েছে :—

| |
|---|
| শ্রী রাধা |
| গোবিন্দ |
| চরণ সে |
| বকস্য— |

আর গৌন দিকে আছে :—

| |
|---|
| শ্রী গম্ভীর |
| সিংহ নৃপ ব |
| রস্ত চন্দ্রা |
| ব্দ ১০৪৩ |

অবশ্য চন্দ্রাব্দের একটা ব্যাখ্যা সঠিক হওয়া দরকার। তবে বলা হয়েছে যে, উনবিংশ শতাব্দীর শেষাংশে রাজা গম্ভীর সিংহ রাজত্ব করেছিলেন মণিপুরে ( Rare gold coin of Manipur, Essay by S. P. Basu, J N. S. Vol. XXVII 1965 )। উল্লিখিত মুদ্রাটির ওজন প্রায় ১১৫ গ্রাম। আলোচ্য মুদ্রাসমূহ প্রত্নবস্তুর মহামূল্যবান সম্পদ বটে।

উক্ত মুদ্রাদ্বয়ে ত্রিপুরারাজ্যের বৈষ্ণবীয় মুদ্রার একটা প্রকৃত প্রভাব ও সাদৃশ্য বিদ্যমান বলা যেতে পারে। ভাব, ভাষা ও লিপির অভিন্নতা লক্ষণীয়। উভয় দেশের মুদ্রার বৈষ্ণবীয় ভাব, সংস্কৃত ভাষা ও বঙ্গলিপির এক অপূর্ব সমন্বয় ঘটেছে। বাস্তবিক পক্ষে, ভারতের পূর্বাঞ্চলের এ দুটি রাজ্য বৈষ্ণবীয় ভাবধারায় পরিপুষ্ট ও পবিত্রীকৃত।

এসব উপাদান অনেক সময় দৃষ্টি পথের বহির্ভূত হয়ে থাকলেও সার্থক ইতিহাস রচনায় এদের ঐতিহাসিকতা অস্বীকার করা আদৌ চলেনা। তাই প্রাচীন ভারতের সামগ্রিক ইতিহাস রচনাকালে পূর্বোক্ত তাত্ত্বিক দিক আগামী দিনে অবশ্যই ঐতিহাসিক সামগ্রী ও সূত্ররূপে গ্রাহ্য হবে, এ দৃঢ় প্রত্যয় পোষণ করা যেতে পারে।

# মণিপুরী সাহিত্যদা অনুবাদ

ডঃ : ইবোতোম্বী সিংহ, কাছাড়

'মণিপুরী সাহিত্যদা অনুবাদ' হায়বা অসিনা মণিপুরী সাহিত্যগী মনুংদা অনুবাদ সাহিত্যগী মফম অমগুং ফিভম গী ওয়াকমবু পুশিল্লকই। মফম হায়রগা মনিপুরী সাহিত্য লৈকোন্দা অনুবাদ লৈরাংবনা কম কয়া পাক-চাউনা কল্লিবগে হায়বা তাকই। অদুগা ফিভম হায়বা মনিপুরী সাহিত্য লৈকোন্দা অনুবাদ সাহিত্যনা করম্বা লৈরাং ওইনা শাংল্লিবগে হায়বদি লৈরাংগী লৈশক অমগুং লৈনম কয়ম তৌবগে হায়বা অসি তাকই।

মতম অসিগী মরী লৈনবা ওয়াহং অমনা কবিহম্বা লান অমগী সাহিত্যদা অনুবাদ কী মথৌ তাত্রা অমগুং মমল লৈত্রা হায়-বাসিনী। ওয়াহং অসিগী পাউখুম য়াম্না শম্না খুম্বা য়াই,—অনুবাদকী মথৌ য়াম্না তাই অমগুং মসিগী মমল মকাপ নাইদে। পাউখুম অসি সাহিত্যগা মরী থজিংদুং লৈনবা মী থুজিংমক্তা থওনবা ওয়াকমনি। নোংনা চাউখৎলক্লিবা মনি-পুরী সাহিত্যগী ওয়াকমদি পল্লবব্রু পৃথিবীগী চাউখৎখ্রবা করম্বা সাহিত্যদা অনুবাদ য়াওদ-

বগে ? জাতি খুদিংমকী অমসুং লোন খুদিংমকী সাহিত্যদা অনুবাদ ইয়াও য়াওরিবনি। মসিগী মরমদি লোন অমগী সাহিত্যগী রস চুপ্সিরিবা মী খুদিংমক মাগী মাগী সাহিত্যগী রস চুপ্নগতা পেয়দে, অতোপ্পা জাতিগী অমসুং লোনগী সাহিত্যগী মহাউপু ওন্তনিংই, অদুগা মাগী সাহিত্যগা অতোপ্পগী সাহিত্যগসু চাংদমনিংই। অসিতসু নত্তনা, 'কবিগুরু জাতি অমা চাউখৎলে চাউখৎত্রি হায়বসি জাতি অদুগী সাহিত্য পারগা হায়বা ওন্নী' হায়রা ওয়াফমসু লৈরী। অদুনা কবিগুরু জাতি অমা মশক খঙবা তাবদা জাতি অদুগী সাহিত্য মশক খঙদবা ইয়া য়াদবনি। তৌইগুম্বসুং ঐ'থায়গী লাইবক থীবদি সাহিত্য রসিক খুদি'মক অতোপ্পা লোন খঙনব'দ। অদু ওইরবদি মী খুদিংমক্তা লৈরিবা অতোপ্পা লোনগী সাহিত্যগী রস চুপ্নগী মহৌশাগী অধিকার অদু অরেম্বদা মাংবা তাররা ? অসিগুম্বা মহৌশাগী অধিকার অসি তরাই তরাইনা মাংবা য়াবা নত্তে। মখোয়গী দমক্তনি অনুবাদকী মথৌ তাররিবা অসি। সংস্কৃত লোন খঙদবা ইউরোপকী কবি গেটেনা কালিদাস কী "অভিজ্ঞান শকুন্তলম" গী রসকী মগাইনা ওমহৎ খিদুনা শক্রমখি,—

"কুমজিন্দা শাৎপা লৈরাক্পা
কুম্মদা পানবা হৈরাক্পা
পুম্না উন্নিংবা য়াওরবা—
স্বর্গ মর্ত অনীবু
থাত্রাং য়েংনিংবা লৈরবা
ফংগনি শকুন্তলাদা।"

কবিগুম্বা অনুবাদ সাহিত্য লৈরমত্রবা কবি গেটে গী শৈশক অসি ঐখোয়না তাবা ফংলমগদ্রা ? অদুগা কবিগুরুনা "গীতাঞ্জলীবু" ইংরেজীদা অনুবাদ তৌরমত্রবা বঙ্গকবি রবীন্দ্রনাথ ঠাকুরবু "বিশ্বকবি" হায়না খঙনবিরমগদ্রা অমসুং মাঙোম্দা "নোবেল প্রাইজ" পীদুনা ইকাইখুম্নবিরমগদ্রা ? চিংনিংঙাইনি। অদুনা কবিগুম্বা লোন অমগী সাহিত্যদা অনুবাদ কী মথৌ অমসুং মমল য়াম্না লৈ। অনুবাদ সাহিত্যনা অতোপ্পা লোনগী অফবা সাহিত্য অমসুং অফাওবা লেখক শিংগা শকখঙ মায়খঙনবগী খুদোংচাবা পী। লোন অমগী সাহিত্যগী লেখকশিংনা অনুবাদকী মপান্দ তাংদুনা অতোপ্পা চাউখৎপা সাহিত্যগী ফিদম লৌবা ওন্নী। অনুবাদনা লোন অমগী ওয়াহৈ-পুরৈ চাওখৎহল্লি। অসিতা নত্তনা অনুবাদ সাহিত্যনা অপাবা শিংদা অতোপ্পা সমাজগী শংক্রম অদু উহল্লি।

মনিপুরী সাহিত্যগী চাওখৎ থোক্তাংদা অনুবাদকী খুদোল য়াম্না লৈ। হৌজিকমকী মনিপুরী সাহিত্যগী থোইদোকপা শক্তম অমদি অনুবাদ না ওইরি। অতোপ্পা লোনগী অফাওবা লাইরিক কয়া মনিপুরীদা অনুবাদ তৌখ্রে। অয়াম্বা অনুবাদতি সংস্কৃত অমসুং বাংলাদগীনি। মথংদা ইংলিশ অমসুং য়াম্না নীক্না হিন্দিদগীনি। অনুবাদ সাহিত্যগী মাইকৈদা মনিপুরী অসি ভারতকী অতৈ আধুনিক লোনশিংগী কন্নরুক্ম ওইগনি হায়না ডা. সুনীতি কুমার চাটার্জীনা হায়বিরম্মী।

শিংথানিংঙাই ওইবা মনিপুরী অনুবাদ কর্তা শিংগী মরক্তা পণ্ডিতরাজ অতোম্বাপু শর্মাগী মিং অহানবমক্তদা পনফম থোকই।

*শুক্রাক্তা হন্দোকপিরম্বনা ওসি কনাগুম্বা অমনা হিন্দুগী অথোইবা ধর্মগ্রন্থ ভাগবত-পুরাণ, ভাগবত-গীতা, গীতগোবিন্দ, গোপাল সহস্র নাম মার্কণ্ডেয় চণ্ডী, সারস্বত ব্যাকরণ অমসুং ঋগবেদগী শরুকথরা মনিপুরীগা পাবা ফংবিগনি। মনুসংহিতা, কীর্ত্তিবাসী রামায়ণ, কাশীরামদাসকী মহাভারতসু হৌজিক মনিপুরীদা লৈরে। সংস্কৃত মহাভারত মপুম অদুমক শ্রীকালাচান্দ শাস্ত্রীনা হন্দোকপিবা মনিপুরীদা ফংবিরগনি। কালিদাস ভাসবী ভাস, ভবভূতিনচিংবগী মরু ওইবা লাইরিক শিংগী মনিপুরী অনুবাদসু লোংথ্রে। বাংলা সাহিত্য সম্রাট বঙ্কিম চন্দ্রগী উপন্যাস পুম্নমক অয়েকপম শ্যামসুন্দরনা হন্দোকপিবা মনিপুরী অদুগা লৌরেম্ম টবোয়াইমাগীদনা মাইকেল মধুসূদন দত্তগী লাইরিক পুম্নমকা লোয়ননা শরৎচন্দ্রগী উপন্যাস কয়াম ফংবিগনি। কৃষ্ণ দাস কবিরাজগী চৈতন্য চরিতামৃত, বাংলা বৈষ্ণব পদাবলীগী দার্শনিকতত্ত্ব, রবীন্দ্রনাথকী গীতাঞ্জলী, অসিনচিংবা অতৈ অকাওবা লেখক কয়াগী লাইরিক কয়াম্ব ফংবিগনি। মতৌ অসুম্না, সেক্সপীয়র অমসুং ইবসেন, তোলষ্টয় অমসুং প্রেমচান্দ, বিবেকানন্দ অমসুং গান্ধী, রবীন্দ্রনাথ অমসুং কালিদাস অসিনচিংবগী য়ামগ্রবদা মশক নাইবা লাইরিক শরহরদি মনিপুরীদা পাবা ফংবিরগনি। মসিগীদমক মনিপুরী জাতিনা অনুবাদ কর্ত্তাশিং অসিগী তৌবিমল থক কাউবা লৈরোই। মরমদি মথোয়শিং অসিমক্তা মনিপুরী জাতিবু মাগী সাহিত্যিক জ্ঞানগী লমথৈবুং পাকথোকহনবগা লোয়না লোয়ননা মথোয়গী পুক্নিং অমসুং ওয়াথলবু মথোং শোম্বিবনি। অমসুং মথোয়বু ভারতকী অরিবা অমসুং অনৌবা সাহিত্যগী অথোইবা পোৎশক শিংগা শকথজনহন্‌বিবনি। মথোয়না মনিপুরী শিংবু অতোপ্পা চাওখৎলবা জাতিশিংগী ওয়াথল, ফিদম অমসুং অপাম্ব অনিংবগী মতাপ উহনবিবনি।

মথক্তা হায়খিবাশিং অসিদগী ঐখোয়না খঙনা ওমলে মহুদি মনিপুরী সাহিত্যদা অনুবাদকী মকম অসি অশুম অশুম শন্দোরক্লি। তোইশুম্বসুং অনুবাদকী ফিভমদি য়াম্না থম্বনিংঙাইনি। অনুবাদশিং অসিনা ঈহন কম্না চেম্বরক্লিবা মনিপুরী সাহিত্যগী চাউখৎ ঈচেন্দা ঈনাৎ তাম্লিবনি হায়বসি অচুম্বনি। অতম ওইনমক হৈ শিংলবা অনুবাদ কর্ত্তা থরগী খোম্জর্বু ঐখোয়না কিদবা ওমদে। মরমদি অনুবাদকী হৌনবী মতুংইন্না লোন অমগী লাইরিক অমবু অতোপ্পা লোন অমদা অনুবাদ তৌবা মতমদা য়ারিবমশৈ লাইরিক অদুগী মশাগী ওইবা ফিরেপ কাযহল্লোইদবনি। অপাবা শিংনা পামলিবসি অতোপ্পা লোনগী লাইরিক অদুমক্তি, অনুবাদ কর্ত্তানা মশাগী পাণ্ডিত্য উৎনবা হাৎনবা নত্তে। মশা মশাগী পাণ্ডিত্যদি মরমাইগী ওইবা করিগুম্বা অমা ইবদা নীংতম্না কোংদোকপা য়াই অমসুং মহুগী অধিকার মীপুম খুদিংমক্তা লৈ। অনুবাদ কর্ত্তানা চৈমন-শিংমন্নুনা অতোপ্পা লোনগী সাহিত্য অদুদা চু-মমেন শঙজিল্লবদি অপাশিংদা চময়হনবত্তা নত্তনা নমথাক তৌবসু থোকলিবনি।'

শেক্সপীয়ারগী "The rape of Lucrncy"গী রূপান্তর কর্ত্তা শ্রী ক্ষশাংবম মীনকেতন সিংহ না

